আশা করেছিলেন, নিবেদিতা ও রামকৃষ্ণ মিশনের এই আকস্মিক বিচ্ছেদ পরিণত হবে তীব্র সংঘর্ষে এবং তাঁরা তখন কৌতুক দেখবেন। নিবেদিতা তাঁদের সে সাধে সেদিন বাদ সাধলেন। গুরুর আত্মার ধ্রুবজ্যোতিকে নয়ন সমক্ষে নিবদ্ধ রেখে নিতান্ত নির্লিপ্তভাবে তিনি সরে দাঁড়ালেন। দেখা গেল, বীর সন্ন্যাসী বিবেকানন্দের মহান সৃষ্টি নিবেদিতার আর এক মহিমময়ী রূপ!

প্রতিকূল পরিবেশের সঙ্গে এবং দারিদ্র্যের সঙ্গে নিরন্তর সংগ্রাম চালিয়ে যাচ্ছেন নিবেদিতা। অগ্নিবর্ষী অজস্র লেখা[১] ও বাগ্মিতার কঠোর শ্রম তো রয়েছেই, তদুপরি চলছে জ্বলন্ত উল্কার মতো দেশে বিদেশে পরিক্রমা। এ সবের ফলে তাঁর দৃঢ় স্বাস্থ্য একেবারে ভগ্ন হয়ে যায়। বন্ধুরা সবাই অতিমাত্রায় উদ্বিগ্ন হয়ে পড়েন।

১৯১১ সালের প্রথম ভাগ। বরাবরকার মতো সেবারও ব্যবস্থা হয়েছে, নিবেদিতা ডঃ জগদীশ বসু ও অবলা বসুর সঙ্গে দার্জিলিঙে যাবেন। কিছুদিনের জন্য একটানা পূর্ণ বিশ্রাম এবার তাঁর দরকার, নইলে ভগ্নস্বাস্থ্য উদ্ধারের আর কোনো আশা নেই।

নিবেদিতার মনপ্রাণ সারা সত্তা এ সময়ে ক্লান্তিতে দুর্বলতায় মুহ্যমান। তাছাড়া, চির বিদায়ের ছবিটিও বার বার ভেসে উঠতে থাকে তাঁর মনে। সঙ্গে সঙ্গে অনুতাপ জাগে,—হায়, কত কিছু তাঁর করার ছিল স্বামীজীর ধ্যানের ভারতের উজ্জীবনে। আর তা বুঝি সম্ভব হলো না।

দার্জিলিঙ রওনা হবার আগে বাগবাজারে উদ্বোধন ভবনে যাঁরা তখন অবস্থান করছেন, তাঁদের সঙ্গে দেখা করতে গেলেন নিবেদিতা। যোগীন-মাকে প্রণাম করে আপন মনে তিনি বলে ওঠেন, "যোগীন-মা, মনে হচ্ছে, এই আমার শেষ দেখা।"

---

১ নিবেদিতার লিখিত কল্যাণকর গ্রন্থগুলোর মধ্যে প্রধান: দ্য মাস্টার অ্যাজ আই স' হিম্; ওয়েব অব ইণ্ডিয়ান লাইফ, নোট্স অব সাম্ ওয়ানডারিংস, ফুট্‌ফলস্ অব হিস্টরি, ইত্যাদি।

"না—না, এ অলক্ষুনে কথা বলতে নেই, নিবেদিতা," যোগীন-মা ব্যথিতা হয়ে বলেন।

"আমার কিন্তু মনে হচ্ছে—এই শেষ।"

দার্জিলিঙে যাবার পর স্বাস্থ্যের উন্নতি হওয়া দূরে থাক, মারাত্মক পার্বত্য আমাশয় রোগে আক্রান্ত হলেন নিবেদিতা।

নিবেদিতার ঘনিষ্ঠ বন্ধু ডাক্তার নীলরতন সরকার তখন দার্জিলিঙে উপস্থিত। সংবাদ পেয়ে তিনি তৎক্ষণাৎ ছুটে আসেন। তাঁর এবং বসুদম্পতির চেষ্টায় চিকিৎসা ও সেবার সকল কিছু সুব্যবস্থাই করা হয়। কিন্তু নিবেদিতা দ্রুত এগিয়ে চলেন মহাপ্রয়াণের পথে।

১৯১১ খ্রীষ্টাব্দের ১৩ই অক্টোবর। সকাল তখন সাতটা। চির-বিদায়ের পূর্ব মুহূর্তে, অন্তর্লীন অবস্থায়, অস্ফুটস্বরে ইংরেজীতে যা বল্‌লেন নিবেদিতা, তার মর্ম: "নৌকো ডুব্‌ছে। কিন্তু আমি জ্যোতির্ময় সূর্যের উদয় এবার দর্শন করবো।"

একটা দিব্য জ্যোতির আভায় উজ্জ্বল হয়ে ওঠে তাঁর মুখমণ্ডল। সেবক সেবিকারা চমকে ওঠেন এই অলৌকিক দৃশ্য দর্শন করে।

"তুমি যা কিছু করো, যেখানে থাকো, আমি তোমার পাশে আছি এবং থাকবো—হ্যাঁ হাতীকা দাঁত—মরদ কি বাত," জীবিত থাকতে বার বার নিবেদিতাকে আশ্বাস দিয়েছেন স্বামী বিবেকানন্দ। এবার প্রিয় শিষ্যার, প্রিয় মানসতনয়ার, মরদেহ ত্যাগ করার সময়েও গুরু তাঁর সেকথা কি রক্ষা করেছিলেন? এগিয়ে এসেছিলেন কি তাঁকে বিদেহমুক্তি দিতে? শেষ লগ্নে নিবেদিতার আননের জ্যোতির্ময় দীপ্তি সেই ইঙ্গিতই সেদিন বহন করে এনেছিল। রামকৃষ্ণ-বিবেকানন্দের নিবেদিতা খুঁজে পেয়েছিলেন তাঁর আত্মাহুতির পরম সার্থকতা। দিব্যলোকে, রামকৃষ্ণ পরিমণ্ডলে, ঘটেছিল তাঁর উত্তরণ।

---